অমিতাভ—What impertinence ! Please clear out of this place and let me think.

অনিমেষ—How do you mean ?

অমিতাভ—আচ্ছা তবে আমিই যাচ্ছি ( উঠিয়া বাহিরের বারান্দার দিকে গেলেন )।

নরেন—আপনি কিছু মনে করবেন না অনিমেষবাবু—তাগাদার জ্বালায় আজ সবাই মিলে ওঁকে অস্থির করে তুলেছে—

অনিমেষ—I quite understand নরেনবাবু। ছেলে বেলা থেকে একসঙ্গে পড়ে আসছি আর ওর এই সামান্য কথায় মনে করব। আপনাদের থেকে ওকে কি আমি কম জানি নরেনবাবু ?

কানন—তাত' ঠিকই।

অনিমেষ—চিরকালই বড় গোঁয়ার ধরণের। তা' ছাড়া যেমনি ভাবপ্রবণ তেমনি আদর্শের পিছনে ছুটে মরে—এতে দুঃখও পায় কম নয়।

( সকলেই কিছুক্ষণ চুপচাপ রহিলেন। কিছু পরে অমিতাভ ঘরে ঢুকিলেন এবং অনিমেষের সামনে আসিয়া তাহার হাত ধরিয়া— )

অমিতাভ—ভাই অনিমেষ, মনটা খারাপ—কি বলতে কি বলে ফেলি—কিছু মনে করিস নি।

অনিমেষ—That's all right old boy.

অমিতাভ—তোর হাজার টাকার offer-এর জন্য ধন্যবাদ—আমার থেকে যোগ্যতর ব্যক্তি তোরা ঢের পাবি—আমি এ চাকরী নিতে পারলাম না ভাই। যা টাকা আছে তা দিয়ে যতটা সম্ভব দেনা মিটিয়ে দিন কাননবাবু। থিয়েটারও এখন বন্ধ থাকবে কিছু দিন।

অনিমেষ—ধন্য তোমার আদর্শবাদকে। তাহলে কি করবি এখন ?

অমিতাভ—এখন কিছুকাল বিশ্রাম নেব। অত্যন্ত ক্লান্ত হয়ে পড়েছি—তারপর চেষ্টা কর্‌ব একটা টুরিং পার্টি গড়ে তুলতে।

## যবনিকা